কৃষ্ণ দেখি যমুনার আনন্দ বাড়িল। নিজ শোভা দেখাইয়া কৃষ্ণে সুখ দিল॥ তরঙ্গ হইল ফেনা সেই হাস্য মানি। পক্ষীগণ ধ্বনি ছলে গান প্রকাশিনী॥ যমুনার সর্ব্বেন্দ্রিয় উৎকণ্ঠা বাড়িল। সরস উৎসবে উর্ম্মি হস্ত প্রসারিল॥লোল পদ্মগণ ছলে বদন চঞ্চল। নয়ন চঞ্চল ফুল্ল মালা উৎপল॥ কুম্ভীরের মুখ হয় উচ্চ নাসা সম। গর্ত্ত গণ যত হয় কর্ণ অনুপাম॥ যমুনা পুলিন কৃষ্ণ দেখি আনন্দিত। রমণ কারণে তৃষ্ণা বাড়ি গেল চিত্ত॥ যমুনার পার হৈতে বাসনা হইলা। প্রিয়া বৃন্দ সঙ্গে কৃষ্ণ উঠিয়া চলিলা॥ জলের উপরে কৃষ্ণ পাদ্যপোদ্ম দিতে। যমুনা প্রণাম করে তরঙ্গ হস্তেতে॥ পদ্মগণ আনি দেন কৃষ্ণ পদযুগে। পুনঃ২ পরশিয়া বন্দে অনুরাগে॥ কৃষ্ণ [illegible]প্রিয়াগণ সঙ্গে পার হৈতে। গমন শিক্ষার লাগি আইলা হংস তটে॥ হংসীগণ সঙ্গে হংস তট কাছে আসি। মঞ্জীরের ধ্বনি স্থানে ধ্বনি সে অভ্যাসি॥ যমুনার সুখ হৈল কৃষ্ণ আগমনে। জলের সম্বন্ধে হয় গমন স্খলনে॥ কৃষ্ণ সুখ লাগি জ[illegible] উদ্ধত গমন। ক্ষীণতা করিল অতি হরষিত মন॥ জানু সম জল হৈল সকল যমুনা। শুষ্কাদগ্ন জল বহে নির্ঝর পুলিনা॥ পার হয়ে সুখে কৃষ্ণ পুলিনে উঠিলা। কৃষ্ণ প্রিয়াগণ সঙ্গে রমণেচ্ছা হৈলা॥ নয়নে নয়নে মেলা অকুতের সঙ্গে। হাস্যমুখে কত পরিহাস করে রঙ্গে॥ আলিঙ্গন করি মুখে চুম্বন করয়ে। মদন পিয়াসে কুচযুগে নখার্পয়ে॥ দোঁহে দোঁহা অঙ্গে অঙ্গ পরশ হইতে অনঙ্গ বিলাস তৃষ্ণা বাড়ি গেল চিত্তে॥ তবে কৃষ্ণ প্রিয়াগণ সঙ্গেত করিয়া। রাসচক্র পুলিনেতে আইলা হৃষ্ট হৈয়া॥ সে চক্র উপরে কৃষ্ণ রমণ লাগিয়া। আরোহণ কৈলা কৃষ্ণ প্রিয়া গণ লৈয়া॥ ঊর্দ্ধ হস্ত উচ্চ মেলি চক্রের উপরে। রাধিকার সঙ্গে কৃষ্ণ নানা লীলা করে। দোঁহা মধ্যে করি আর যত সখীগণ। ত্রিমণ্ডল হয়ে বাহে ক্রমে আচরণ॥ তমাল তরুতে যেন স্বর্ণলতা বেড়া। বান্ধিয়াছে হৃদে যেন সুবর্ণে

চারা।। অংশে অংশে দিল দুহুঁ দুহুঁ ভুজলতা। নৃত্য
সখী বৃন্দ প্রধান ললিতা।। নৃত্য করে নিতম্বিনী প
চালনা। নানান বৈদগ্ধী গতি নাহিক তুলনা।। জ্যে
শ্চক্র যৈছে ভ্রমে কভু শীঘ্রগতি। কভু মধ্য গতি চলে
মন্দ গতি।। ঐছে হল্লিসক নৃত্য করে কৃষ্ণপ্রিয়া। সব
গণ মেলি ভুজে বন্ধ হৈয়া।। কভু কৃষ্ণ ললিতা বিশ
মধ্যে যাঞা। অংশে বাহু অর্পি নাচে আনন্দ পাই
গান করে কৃষ্ণ আর গাওয়ায়ে সবারে। আপনি না
আর নাচায়ে প্রিয়ারে।। অতি শীঘ্রগতি হয় পদের চা
দুই২ মধ্যে কৃষ্ণ এইরূপে ভ্রমে।।বহু স্বর্ণলতা মাঝে না
তমাল। এই রূপে দেখে কৃষ্ণ সঙ্গে গোপীজাল।। আ
চক্রের প্রায় গমন মুরারী। সবে জানে কৃষ্ণ আছে নি
আমারি।। বহু বিস্তারিত এক মণ্ডলী করিয়া। তার ম
নাচে কৃষ্ণ চক্রভ্রমী হইয়া।। আপনার নিজ শক্তি
প্রকাশিলা। দুই২ গোপাঙ্গনা মাঝে নৃত্য কৈলা।।
গোপাঙ্গনাগণ দুই২ মিলনে।।নাম্বিলেন চক্রে হৈতে বি
মান্য মনে।। নাম্বিয়া আইলা পুনঃ মণ্ডলী বন্ধন। অ
করিলা চক্র ভ্রমণ নর্ত্তন। তবে পুনঃ রাসলীলা বিলাস
রণে। আরোহণ কৈল অন্য চক্র বিহরণে।। যমুনা
মৃদু তাতে সঙ্কেত। কুমুদ সৌরভ বায়ু সে ছলে মর্জ্জি
অতি সুবিস্তার স্থল চন্দ্রের কিরণে। সুন্দর পুলিন
অমৃতলেপনে।। অনঙ্গ উল্লাস রস আখ্যান তাহার
স্থলে প্রিয়া সঙ্গে কৃষ্ণের বিহার।। মধ্যে কৃষ্ণ অষ্ট
ব্রজাঙ্গনাগণ। হস্তে২ বন্ধন সব মণ্ডলী বন্ধন।। চন্দ্রে
রহে যেন সব তারাগণ। ঐছে কৃষ্ণ গোপাঙ্গনা মধ্যে
নোরম।। কৃষ্ণ কুম্ভকার কিবা রাসের কারণে। হেম
চক্র কৈল ব্রজাঙ্গনাগণে।। কৃষ্ণদণ্ড দিয়া তাহা চালয়ে
গড়াইতে চাহে রাসলীলা মনোহর।। রাসলীলা হৈল
লাস সাগরে। কন্দর্প কৈবর্ত্ত সুখে বাড়ায়ে অন্তে